আজ তবু কণ্ঠে বিষ রেখে মানবতার হৃদয়
স্পষ্ট হতে পারে পরস্পরকে ভালোবেসে।

কোথাও রয়েছে যেন অবিনশ্বর আলোড়ন :
কোনো এক অন্য পথে—কোন্ পথে নেই পরিচয় ;
এ মাটির কোলে ছাড়া অন্য স্থানে নয় ;
সেখানে মৃত্যুর আগে হয় না মরণ।

আমাদের পৃথিবীর বনঝিরি জলঝিরি নদী
হিজল বাতাবি নিম বাবলায় সেখানেও খেলা
করছে সমস্ত দিন ;   হৃদয়কে সেখানে করে না অবহেলা
ফেনিল বুদ্ধির দৌড় ;—আজকের মানবের নিঃসঙ্গতা যদি

সেসব শ্যামল নীল বিস্তারিত পথে
হ'তে চায় অন্য কোনো আলো কোনো মর্মের সন্ধানী,
মানুষের মন থেকে কাটাবে না তা হ'লে যদিও সব গ্লানি
তবু আলো ঝলকাবে অন্য এক সূর্যের শপথে।

আমাদের পৃথিবী পাথলি ও নীলডানা নদী
আমলকী জামরুল বাঁশ ঝাউয়ে সেখানেও খেলা
করছে সমস্ত দিন ;—হৃদয়কে সেখানে করে না অবহেলা
বুদ্ধির বিচ্ছিন্ন শক্তি ;—শতকের ম্লান চিহ্ন ছেড়ে দিয়ে যদি

নরনারী নেমে পড়ে প্রকৃতি ও হৃদয়ের মর্মরিত হরিতের পথে—
অশ্রু রক্ত নিষ্ফলতা মরণের খণ্ড খণ্ড গ্লানি
তাহ'লেও রবে ;—তবু আদি ব্যথা হবে কল্যাণী
জীবনের নব নব জলধারা—উজ্জ্বল জগতে।